আর খানাতল্লাসী চলবে। আমি চল্‌লাম। ভাবনা করবেন না দিদি। ভয় নেই, আমরা আছি।

নৃপেন চলে গেছে। রাত গভীর হয়ে গেছে। তবু আজ রাতে কিছুতেই ঘুম আসতে পারে না। বসে বসে শুধু প্রহর গুন্‌বে অরুণা।

নিঃশব্দ অন্ধকারের হৃদয়ের তন্তুতে এক আলোকের সুরের তম্বুরা বিভোর হয়ে বাজে—ভয় নেই, আমরা আছি। ভোর হতেই বা আর কত বাকি?

**সমাপ্ত**